cyngor ar bopeth citizens advice

Ethnic Minorities & Youth Support Team Wales | Tîm Cymorth Lleiafrifoedd Ethnig & Ieuenctid Cymru

Ariennir gan Lywodraeth Cymru
Funded by Welsh Government

# স্থায়ী স্থিতির জন্য কীভাবে আবেদন করতে হয়:

**ধাপ** 1: বিনামূল্যে অনলাইনে EU এগজিট ডকুমেন্ট চেক অ্যাপ ডাউনলোড করুন। অ্যাপটি দেখতে এইরকম:




আপনি EU এগজিট ব্যবহার করতে পারেন: EU সেটেলমেন্ট স্কিম-এর অধীন আপনার আবেদনের পরিচয় পর্যায় সম্পন্ন করার জন্য ID ডকুমেন্ট চেক অ্যাপ।

এই অ্যাপ:

- আপনার পরিচয়পত্র যে সাচ্চা তা যাচাই করবে
- দলিলটি আপনার নিজের তা যাচাই করবে

স্থায়ী স্থিতি পাওয়ার জন্য আপনাকে:

## যাচাই করতে হবে আপনার ফোনে এই অ্যাপ ব্যবহার করা যাবে কী না

## অ্যানড্রয়েড ব্যবহারকারীদের জন্য

আপনার দরকার:

- অ্যানড্রয়েড 6.0 এবং তার থেকে আধুনিক - আপনার সেটিংস-এ তা পেয়ে যাবেন

- অ্যাপটি ইনস্টল করার জন্য অন্তত 135MB জায়গা চাই
- 3G, 4G বা WiFi-এ সংযুক্ত হওয়ার জন্য
- NFC (নিয়ার-ফিল্ড কমিউনিকেশন) যাতে অ্যাপ আপনার দলিল স্ক্যান করতে পারে - আপনার সেটিংস-এ তা পেয়ে যাবেন। কনট্যাক্টলেস ব্যবহার করে জিনিসের দাম দেওয়ার জন্য আপনি আপনার ফোন ব্যবহার করতে পারলে, আপনার ফোনে NFC আছে সুতরাং আপনি এই অ্যাপ ব্যবহার করতে পারবেন

## iPhone **ব্যবহারকারীদের জন্য**

iPhone 7 এবং তার পরের মডেলগুলিতে এখন 'ID ডকুমেন্ট চেক' বিটা অ্যাপ লভ্য।

আপনার দরকার:

- iPhone 7 বা 7 Plus অথবা আরও নতুন মডেল
- iOS 13.2 বা তার থেকে নতুন – যে সফ্টওয়্যার সংস্করণ ইনস্টল করা আছে তা জানার জন্য Settings > General-এ যান, তারপরে About-এ
- অ্যাপটি ইনস্টল করার জন্য অন্তত 120MB জায়গা চাই
- 3G, 4G বা WiFi-এ সংযুক্ত হওয়ার জন্য

আপনার ফোনের ক্যামেরার জন্য অ্যাপটির অ্যাকসেস লাগবে। অ্যাপটি অ্যাকসেস-এর জন্য অনুরোধ না করলে, অনুগ্রহ করে আপনার সেটিংসে অ্যাকসেস এনেবেল করুন।

# অ্যাপটি কীভাবে ব্যবহার করতে হয়

**Qu 1: আপনি কী একজন EEA বা সুইস নাগরিক**?

EEA-এ EU দেশগুলি ছাড়া আইসল্যান্ড, লিকটেনস্টাইন এবং নরওয়ে অন্তর্ভুক্ত আছে।

আপনি একজন EU নাগরিক না হলে কিন্তু আপনার সঙ্গী হলে, আপনি তখনও আবেদন করতে পারবেন

**কী** ID **পত্র ব্যবহার করতে হবে**?

ব্যবহার করার জন্য সেরা ID হল আপনার বায়োমেট্রিক পাসপোর্ট তবে আপনি আপনার জাতীয় পরিচয়পত্র ব্যবহার করতে পারেন তা বায়োমেট্রিক হোক বা না হোক। এই নির্দেশিকা প্রথমে আপনার পাসপোর্টের ব্যবহার (পৃষ্ঠা 2) তারপরে কিভাবে আপনার জাতীয় পরিচয়পত্র ব্যবহার করতে হয় (পৃষ্ঠা 6) যাচাই করে।

# আপনি আপনার পাসপোর্ট ব্যবহার করলে:

**আপনার পাসপোর্ট স্ক্যান করুন - একটি বায়োমেট্রিক চিপ দিয়ে**

নীচের প্রতীক দেখায় আপনার দলিলে একটি বায়োমেট্রিক চিপ আছে তাই অ্যাপ



দলিলটি পড়তে পারবে।

আপনার ফোনের ক্যামেরা দিয়ে আপনার পাসপোর্টের ফটো পৃষ্ঠার একটি ছবি তুলুন। পুরো পৃষ্ঠার ছবি ফ্রেমে থাকতে হবে, পৃষ্ঠার নীচের দিকে 2 লাইন সংখ্যাসহ। আপনার ফোনের ক্যামেরা অবশ্যই পৃষ্ঠার পাঠ্যাংশের ছবি নেবে।

এই অ্যাপ আপনার ফোন অ্যাডজাস্ট করার জন্য নির্দেশ দেবে যাতে আপনি দক্ষভাবে আপনার দলিলের ছবি তুলতে পারেন। এই নির্দেশগুলি আপনার ফোনের পর্দার উপর দিকে একটি পাঠ্য খোপে দেখা দেবে।

আপনার ছবিতে আপনি পুরো ফটো পৃষ্ঠা অবশ্যই রাখবেন।

সমস্যা হলে এক হাত দূর থেকে আপনার দলিলের ফটো তুলুন।

cyngor ar bopeth citizens advice

Ethnic Minorities & Youth Support Team Wales | Tîm Cymorth Lleiafrifoedd Ethnig & Ieuenctid Cymru

Ariennir gan Lywodraeth Cymru
Funded by Welsh Government



## আপনার দলিলের তথ্য যাচাই করুন

আপনার দলিল এবং ফোনের খাপ বা ঢাকনা সরিয়ে ফেলুন।

আপনার দলিলের যাচাই শুরু করার সময়ে অ্যাপে 'এখন যাচাই করুন' বোতামে ক্লিক করুন।

আপনার ফোন দলিলের উপরে রাখুন যখন অ্যাপ আপনাকে 'আপনার দলিলের তথ্য যাচাই করুন' নির্দেশ দেবে। আপনার ফোনের ভলিউম বাড়ানো থাকলে, আপনি একটি বীপ শুনবেন আপনার দলিল চেনার পরে।

অ্যাপ না চেনা পর্যন্ত আপনার ফোন দলিলের চারপাশে ঘোরান। বিভিন্ন দলিলের বিভিন্ন জায়গায় চিপটি থাকে।

cyngor ar bopeth | citizens advice

Ethnic Minorities & Youth Support Team Wales | Tîm Cymorth Lleiafrifoedd Ethnig & Ieuenctid Cymru

Ariennir gan **Lywodraeth Cymru**
Funded by **Welsh Government**




অ্যাপ আপনার দলিলের চিপ সফলভাবে পড়ার পরে, পর্দায় ‘তথ্য যাচাই করা হয়েছে’ দেখা যাবে। এই বার্তা না আসা এবং যাচাই সম্পন্ন না হওয়া পর্যন্ত ফোন সরাবেন না।

অ্যাপ আপনার দলিল চিনতে না পারলে, যাচাইয়ের সময় পেরিয়ে যাবে আর পর্দায় ‘তথ্য পাওয়া যায় নি’ দেখা দেবে। এমন হলে, অ্যাপ দলিল চিনতে না পারা পর্যন্ত, আপনি আস্তে-আস্তে দলিলের চারপাশে আপনার ফোন ঘোরাবেন।

আপনি পাসপোর্ট ব্যবহার করলে আর আপনার ক্রমাগত সমস্যা হলে, পিছনের মলাট বা ফটো পৃষ্ঠার উপর ফোনটি রাখুন।

# আপনি একটি নন-বায়োমেট্রিক জাতীয় পরিচয়পত্র ব্যবহার করলে:

**আপনার কার্ডে কী একটি মেশিন রিডেবল্ জোন** (MRZ) **আছে**?

**একটি** MRZ **দেখতে এই রকম**:

TITRE DE VOYAGE
SPECIMEN
AUSTRALIA
P
AUS
DOCUMENT No
U0996738
CITIZEN
JANE
UTOPIAN
07 JUN 1979
F
MELBOURNE
25 DEC 2008
25 DEC 2011
AUSTRALIA
Jane Citizen

P<AUSCITIZEN<<JANE<<<<<<<<<<<<<<<<<<<<<<<<<<<<<
U0996738<2UT07906075F1112256<50013871L<<<<68

**আপনাকে আপনার পরিচয়পত্রের সামনের এবং পিছনের দিকের স্ক্যান করতে হবে। আপনার কার্ডের সামনের দিকের ফটো তোলার সময়ে** MRZ **অন্তর্ভুক্ত করা আবশ্যক।**

আপনাকে স্বাভাবিকভাবে আপনার পরিচয়পত্র EU সেটেলমেন্ট রেজোলিউশন সেন্টার-এ পাঠাতে বলা হবে যাচাই করার জন্য। তথাপি, Covid 19 প্রকোপের দরুন এই পরিষেবা মুলতবি রাখা হয়েছে।

আপনার পরিচয়পত্রে MRZ না থাকলে আপনি এই অ্যাপ ব্যবহার করতে পারবেন না।

## আপনার মুখ স্ক্যান করুন

আপনার মুখ স্ক্যান করার সময়ে পর্দায় ফ্ল্যাশের আলো জ্বলবে। স্ক্যানিং শেষ না হওয়া অবধি আপনার ফোনের ক্যামেরা আপনার মুখের সামনে ধরে রাখবেন।

ফ্ল্যাশের আলোতে আপনার অসুবিধা হলে আপনি এই ধাপ বাদ দিয়ে আপনার পরিচয় প্রমাণ করার জন্য অন্য প্রমাণ দিতে পারেন। আপনি 'ফাইন্ড আউট মোর' মেনুতে 'স্কিপ দিস স্টেপ' পছন্দ করে এই কাজটি করতে পারেন।

আপনার বয়স 10 বছর বা তার কম হলে, আপনাকে আপনার মুখ স্ক্যান করতে বলা হবে না।

**আপনার নিজের একটি ফটো নিন**

আপনার উচিত্:

1. ক্যামেরার দিকে সোজা তাকানো
2. মুখভঙ্গি স্বাভাবিক রাখবেন-হাসবেন না বা ভুরু কোঁচকাবেন না
3. রঙ্গিন চশমা খুলে ফেলুন যেমন সানগ্লাস

আপনার:

- ফটো স্বাভাবিক আলোতে উজ্জ্বল থাকতে হবে
- ফটোর নেপথ্যে আর কোনও মুখ থাকবে না

# EU সেটেলমেন্ট-এর জন্য আপনার আবেদন সম্পন্ন করা

আপনার পরিচয় যাচাই হওয়ার পরে আপনার বাকি আবেদন GOV.UK ওয়েবসাইটে সম্পন্ন করা হয়। GOV.UK-এর লিংক অনুসরণ করে এই অ্যাপ আপনাকে সাইটে নিয়ে যায়।

অথবা, আপনি যে কোনও স্মার্টফোন, ল্যাপটপ বা কমপিউটারে লগইন করে আপনার আবেদন সম্পন্ন করতে পারেন: https://www.gov.uk/settled-status-eu-citizens-families/applying-for-settled-status এই পৃষ্ঠায় স্ক্রোল করে নীচে

**আপনার আবেদন বহাল আছে-তে যান, আপনার আবেদন দেখার জন্য আপনার পাসপোর্ট নম্বর এবং জন্মতারিখ লাগবে।**

**এই লিংক অনুসরণ করে আপনি আপনার নিজের ভাষায় আবেদন করার বিষয়ে তথ্য পাবেন**: https://www.gov.uk/guidance/settled-status-for-eu-citizens-and-their-families-translations

## আপনাকে অনেকগুলি প্রশ্ন করা হবে:

1. **আপনার কী দ্বৈত জাতীয়তা আছে**?

   আপনি একই সময়ে দুইটি দেশের নাগরিক?

2. **আপনার কী একটি পূর্ববর্তী জাতীয়তা আছে**?

   এর আগে কী আপনার কখনও অন্য একটি জাতীয়তা ছিল? যেমন আপনি বাংলাদেশের একজন নাগরিক ছিলেন কিন্তু ইউরোপীয় হওয়ার জন্য আপনি ওই জাতীয়তা ত্যাগ করেছেন।

3. **আপনি কী কখনও অন্য নাম ব্যবহার করেছেন**?

   হয়ত আপনার বিবাহর পরে বা পদবি বদলিয়ে।

4. **আপনার কী যুক্তরাজ্যে একটি স্থায়ী বাসস্থানের বৈধ দলিল আছে**?

   যুক্তরাজ্যে আপনার একটি স্থায়ী বাসস্থানের বৈধ দলিল থাকলে, আপনার নিম্নলিখিত একটি থাকবে:

   - আপনার নীল ‘বাসস্থানের দলিলপত্র’ পুস্তিকার ভিতরে একটি প্রমাণপত্র (অথবা গোলাপি আপনি একজন সুইস নাগরিক হলে)
   - আপনার পাসপোর্টের ভিতরে একটি প্রমাণপত্র

- স্থায়ী বাসস্থান সুনিশ্চিতকারী একটি বায়োমেট্রিক রেসিডেন্স কার্ড (শুধু আপনি EU, EEA বা সুইস নাগরিক না হলে)

## 5. প্রবেশ করার বা থাকার জন্য কী আপনার ইনডেফিনিট লিভ আছে?

প্রবেশ করার বা থাকার জন্য ইনডেফিনিট লিভ (ILR) হল অভিবাসন স্থিতির ধরন।

প্রবেশ করার বা থাকার জন্য আপনি সাধারণত ইনডেফিনিট লিভ-এর জন্য আবেদন করে থাকবেন। আপনার পাসপোর্টে একটি মোহর থাকবে অথবা আপনার কাছে হোম অফিস-এর একটি চিঠি থাকবে। এছাড়া আপনার একটি 'ভিনিয়েট' (স্টিকার) বা একটি বায়োমেট্রিক রেসিডেন্স পার্মিটও থাকতে পারে।

## 6. আপনি কী কখনও অপরাধী সাব্যস্ত হয়েছেন?

আপনার আবেদন গৃহীত হওয়া উচিত যদি আপনি একটি অপরাধের জন্য যুক্তরাজ্যে 12 মাসের কম কারাদণ্ড পেয়ে থাকেন।

তাদের আবেদন অগ্রাহ্য হতে পারে যদি:

- তারা গত 5 বছরে যুক্তরাজ্যে অপরাধী সাব্যস্ত হয়ে কারাদণ্ড পেয়ে থাকেন
- তারা যুক্তরাজ্যে একটি অপরাধের জন্য 12 মাস বা তার বেশি কারাদণ্ড পেয়ে থাকেন
- তারা গত 3 বছরে যুক্তরাজ্যে 3 বা তার বেশি বার অপরাধী সাব্যস্ত হয়েছেন (যে দণ্ডাজ্ঞায় কারাবাস হয় নি তা সহ) আর তাদের 5 বছরের কম ধারাবাহিক বাসস্থান আছে
- তাদের যুক্তরাজ্য থেকে কখনও বিতাড়িত না করা হয়ে থাকে
- তাদের বিরুদ্ধে ইউরোপীয় গ্রেপ্তারি পরওয়ানা থাকে
- তারা অন্য একটি দেশে অপরাধী সাব্যস্ত হয়ে থাকেন

**আপনার একটি দণ্ডাজ্ঞা থাকলে, অনুগ্রহ করে আমাদের জানান যাতে আমরা আপনাকে সাহায্য করতে পারি। এই সমস্যার সামাধানের জন্য আমরা আপনাকে বিশেষজ্ঞ পরামর্শ নিতে পাঠাতে পারি।**

**আপনি একটি দণ্ডাজ্ঞা প্রকাশ না করলে বা কোনও অসৎ তথ্য দিয়ে থাকলে আপনার আবেদন বিলম্বিত বা অগ্রাহ্য হতে পারে; আপনি সরকারি সংস্থাকে** (GOV.UK) **"প্রতারণা" করেছেন যা যুক্তরাজ্যে আপনার বাসস্থানের জন্য গুরুতর পরিণাম হতে পারে। সত্ থাকুন আর আমাদের সাহায্য পান।**

7. **আপনি কী মানবজাতির বিরুদ্ধে সন্ত্রাসবাদ বা অপরাধে জড়িত হয়েছেন**?

## আপনার আবেদনে নিরাপত্তা স্থির করা:

এখন আপনার আবেদনে আপনাকে নিরাপত্তা স্থির করতে হবে:

আপনার জন্য 3 সেট প্রশ্ন আছে। আপনাকে অবশ্যই প্রত্যেক অধ্যায়ের 1টি প্রশ্নের উত্তর দিতে হবে।

উত্তরগুলি আপনার বিষয়ে হবে, যেমন আপনার মাতা এবং পিতার কোথায় দেখা হয়েছিল? আপনার প্রথম চাকরি কী ছিল?

আপনাকে EU সেটেলমেন্ট রেজোলিউশন সেন্টার-এ কথা বলতে হলে আপনাকে এই প্রশ্নগুলির উত্তর দিতে হবে, সুতরাং আপনি যা বলেছেন অনুগ্রহ করে তা লিখে রাখুন।

## আপনি যখন আপনার আবেদন দাখিল করবেন:

আপনি যুক্তরাজ্যে কতদিন বাস করেছেন আপনাকে বলতে হবে আর আপনাকে হয়ত অতিরিক্ত প্রমাণ আপলোড করতে বলা হবে।

কোন বছরগুলির জন্য আপনাকে প্রমাণ দিতে হবে আপনাকে বলা হবে এবং আপনি আপনার ফোনের ক্যামেরার সাহায্যে সেই প্রমাণ আপলোড করতে পারবেন  এই কাজটি করতে আমরা আপনাকে সাহায্য করতে পারি।

## আপনার আবেদন দাখিল করার পরে:

আপনার আবেদন দাখিল করার দিনেই GOV.UK থেকে আপনার একটি ই-মেল পাওয়া উচিত্, যে আপনি আপনার আবেদন দাখিল করেছেন।  এই ই-মেলে আপনার নাম ও 16 সংখ্যার আবেদন নম্বর থাকবে।  এই ই-মেলটি নিরাপদে রাখবেন কারণ আপনার আবেদনের অগ্রগতি জানার জন্য আপনি EU সেটেলমেন্ট রেজোলিউশন সেন্টার-এ কথা বলতে চাইলে এই 16 সংখ্যার আবেদন নম্বরটি আপনার দরকার হবে।

প্রত্যেক আবেদনকে তার নিজের কেসওয়ার্ক দেওয়া হয় তবে Covid 19 প্রকোপের দরুন ওনারা এই মুহূর্তে বলতে পারছেন না আবেদনগুলি কত সময় নিচ্ছে।

অবশেষে, আপনি GOV.UK থেকে একটি ই-মেল পাবেন আপনার আবেদনের পরিণাম সুনিশ্চিত করে।  এই ই-মেলে একটি অ্যাটাচমেন্ট থাকবে, সম্ভবত ই-মেলের নীচের দিকে।  এই অ্যাটাচমেন্ট আপনার আবেদনের পরিণাম সুনিশ্চিত করবে আর কীভাবে আপনার স্থিতি অনলাইনে প্রমাণ করতে হয় উল্লেখ করবে।

## EU সেটেলমেন্ট রেজোলিউশন সেন্টার-এর সাথে কীভাবে যোগাযোগ করতে হয়, আর কারা আপনার আবেদন দেখছেন?

Covid 19 প্রকোপের দরুন EU সেটেলমেন্ট রেজোলিউশন সেন্টার কল্ নিচ্ছে না। আপনি একটি অনলাইন যোগাযোগ ফর্ম পূরণ করে ওনাদের সাথে যোগাযোগ করতে পারেন।  ফর্ম পূরণ করতে আমরা আপনাকে সাহায্য করতে পারি অথবা আপনি নিজে এই লিংক অনুসরণ করে যোগাযোগ ফর্ম পূরণ করতে পারেন, তখন আপনার আবেদনের জন্য আপনি যে ই-মেল ঠিকানা ব্যবহার করেছেন এবং আপনার আবেদন নম্বর অন্তর্ভুক্ত করতে হবে:  https://eu-settled-status-enquiries.service.gov.uk/start

